নতুন অভিযানে অ্যাসটেরিক্স

# দুই প্রধানে ধুন্ধুমার

ছবি : ইউদেরজো

গল্প : গোসিনি



## নতুন অভিযানে অ্যাসটেরিক্স

# দুই প্রধানে দ্বন্দ্বমার

গল্প : গোসিনি

ছবি : ইউদেরজো






আনন্দ পাবলিশার্স প্রাইভেট লিমিটেড
কলকাতা ৯




যিশুর জন্মের ৫০ বছর আগে। সমস্ত গল দেশ রোমের অধীনে...ঠিক সবটা নয়, এক ছোট্ট গ্রাম এখনও অদম্য। সেই গ্রামের বীর বাসিন্দারা এখনও ঠেকিয়ে রেখেছে বিদেশি আক্রমণকারীদের। গ্রামের কাছাকাছি চারটি রোমান সেনাশিবির : পেতিবোনাম, বাবাওরাম, অ্যাকোয়েরিয়াম ও লোডানাম। শিবির চারটিতে যে রোমান সেনারা বাস করে, তাদের জীবন খুব একটা শান্তিপূর্ণ নয়...



# গলের কয়েকজন অধিবাসী



অ্যাসটেরিক্স, এই রোমাঞ্চকর গল্পগুলির নায়ক। এই ছোটখাটো যোদ্ধার যেমন বুদ্ধি, তেমনই সাহস। বিপজ্জনক সব কাজের দায়িত্বই ওকে নির্দ্বিধায় দেওয়া যায়। অ্যাসটেরিক্সের আছে অতিমানবিক শক্তি, যার উৎস পুরোহিত এটাসেটামিক্সের জাদু-পানীয়ের পাত্র...



ওবেলিক্স, অ্যাসটেরিক্সের প্রাণের বন্ধু। 'মেনহির' নামে এক ধরনের স্মারকশিলা বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া এর পেশা, বুনো শুয়োরের 'রোস্ট' খাওয়া এর নেশা। যে কোনও সময় সব কাজ ফেলে ওবেলিক্স বেরোতে পারে বন্ধুর সঙ্গে নতুন অভিযানে, শুধু চাই বুনো শুয়োরের রোস্ট ও শত্রুকে উত্তমমধ্যম দেওয়ার সুযোগ...

এটাসেটামিক্স। গ্রামের খুব মান্য পুরোহিত। গাছগাছড়া থেকে তৈরি করেন নানারকম পানীয়। এর মধ্যে শ্রেষ্ঠ হচ্ছে তাঁর নিজস্ব এক জাদু-শরবত। গলায় ঢাললে শরীরে আসে অতিমানবিক শক্তি। এ ছাড়াও এটাসেটামিক্স জানেন নানা রকম গোপন কৌশল...







কলরবিক্স। চারণকবি। এঁর সঙ্গীতপ্রতিভা সম্বন্ধে নানাজনের নানা মত। এঁর নিজের বিশ্বাস, ইনি অসামান্য প্রতিভাবান। অন্যেরা ভাবে ঠিক উলটো। অবশ্য গান টান না গাইলে, কিংবা মুখ না খুললে এঁর মত বন্ধু কমই আছে...

এবং বিশালাকৃতিক্স। গ্রামের মহামান্য প্রধান। রাজসিক, সাহসী, রগ চটা ও অভিজ্ঞ যোদ্ধা। প্রজারা যেমন শ্রদ্ধা করে, শত্রুরা তেমনই ভয় করে। এঁর একটাই ভয়, আগামীকাল মাথায় না আকাশ ভেঙে পড়ে...তবে নিজেই আবার বলেন, 'আগামীকাল কখনও আসে না।'

রোমান-অধিকৃত গলদেশে
দুই ধরনের গলবাসী
দেখা যেত ...

?

কেউ-কেউ রোমান অনুপ্রবেশ স্বীকার করে নিয়েছিল ও রোমের মহান সভ্যতাকে গ্রহণ করার চেষ্টা চালাচ্ছিল ...

তোমার বাড়ির সামনে এই থাম বানিয়েছ কেন ?

এ হল গলো-রোমান স্থাপত্যের নিদর্শন !

সে কী ! দেখে মনে হয় গলো-গ্রিক !

ছা-গল কোথাকার !

পা-গল নাকি ! কেবল 'গল'—ধাক্কা দেয় !

কেউ-কেউ ছিল অদম্য, সাহসী ও দুর্দান্ত । এই
গলরা ভাল খানাপিনা আর রঙ্গরসিকতা
। এদের সেরা উদাহরণ পাওয়া যাবে
পরিচিত সেই ছোট্ট গল গ্রামটিতে ...

ওই তো । অ্যাসটেরিক্স আর ওবেলিক্স শিকার নিয়ে ফিরছে !

নাঃ ! শুধু দু'টো বুনো শূকর !

শিকারে আমাকে সাহায্য করেছে গোঁয়ার্তুমিক্স ! ও এক আশ্চর্য শিকারি কুকুর !!!

ও হ্যাঁ ! একটা রোমান সৈন্যদল দেখলাম বটে !

রোমানরা একেবারে পাগল !

মিনার্ভার শপথ ! চলো সেই মহানুভব গল দলপতির কাছে যাই !

সে সেরাম গ্রামে থাকে । নাম হল বিশ্বাসঘাতিক্স !

দুই রোমান রওনা হল চতুর্দোলায় চেপে ...

সেরাম গ্রামে ...

জুপিটার ও তুতের শপথ ! কতবার বলেছি আমি ছোট চুল আর চাদর পছন্দ করি ? আমরা হলাম গলো-রোমক !

ওতে আমার ঠাণ্ডা লাগে, দলপতি !

বিশ্বাসঘাতি

বেশ ! প্রথমে আমরা একটা সেচখাল তৈরি করব ।

সেচ খাল !

কিন্তু হুজুর, সেচ খাল আমাদের দরকার নেই ! আমাদের গ্রাম ও খেতের ঠিক মাঝখান দিয়ে নদী বয়ে গেছে যে !

তা হলে নদীর প্রবাহ বদলে দিতে হবে ! সেচ খাল না হলে রোমান হয় না !

মুখে-মুখে তক্কো আমার সহ্য হয় না !

থপাস !

বলেছিলাম না !

জুপিটারের শপথ ! যদি সব গলবাসী এমন তাগড়া হত, আমরাই ওদের অধীনে থাকতাম !

ধপ !


এই যে বিশ্বাসঘাতিক্স !
?


আভে সিজার ! প্রিয় দখলকারীদের স্বাগত জানাই ।


অনুপ্রবেশ করার জন্য দুঃখিত, কিন্তু তোমার সঙ্গে একটু কথা ছিল যে !


আসুন, আসুন ! আপনাদের পদধূলিতে আমার গৃহ ধন্য হোক ।
নিশ্চয়ই !
44


রোম
প্রিয়
রোম
তুমি দলপতিদের দ্বন্দ্বযুদ্ধের রেওয়াজটা জানো তো ? আমরা চাই, তুমি এক দলপতিকে যুদ্ধে ডাকো ও তাকে হারিয়ে তার গোষ্ঠীর প্রভু হও !
সে তো বেশ সহজ ! সেই দুর্ভাগা দলপতিটি কে শুনি ! সাঙ্ঘাতিক ব্যাপার হবে ।


বিশালাকৃতিক্স ।


অ্যাঁ ! বি ... বিশা ... ?! সে তো সাঙ্ঘাতিক ব্যাপার হবে !!


বিশালাকৃতিক্সকে সবাই ভয় পায় ! ওদের পুরোহিতের তৈরি এক জাদু-পানীয়ে ও অলৌকিক শক্তি পায় যে !
তা ঠিক ! ... তা হলে ব্যাপারটা এখানেই থামুক ।
থামবে কেন ? চলুক !


সমস্যার সম্বন্ধে কথা না বললে সমাধান হবে কী করে ? পুরোহিতকে নিয়েই গোলমাল, তাকে হটিয়ে দিতে হবে । পুরোহিত নেই, পানীয় নেই, সমস্যাও নেই । কী ?

পরদিন ...

এটাসেটামিক্স,
চললে কোথায় ?

জঙ্গলে । জাদু-পানীয়ের জন্য
ভেষজ উপাদান আনতে ।
সব ফুরিয়ে গেছে কিনা ।

পুরোহিত একা জঙ্গলে
গেলে আমার দুশ্চিন্তা হয় ।
কিন্তু ও কাউকে সঙ্গে নিয়ে
যেতে চায় না ...

নাঃ ! লুকিয়ে
ওর সঙ্গ নেব ।

কোথায় যাচ্ছ ?

পুরোহিতকে
চোখে-চোখে রাখতে ।
জঙ্গলে তো রোমানদের
ঘোরাফেরা লেগেই আছে ।
যদি কিছু করে ?

আমিও সঙ্গে যাই ।
এখন জরুরি কাজ নেই ।
পাগল রোমানগুলোকে
বিশ্বাস নেই ।

মেনহিরটা গ্রামে
রেখে যাও ।

হ্যাঁ, রেখে যাই,
আর কোনও বাচ্চা
নিয়ে পালাক !

5-A

তখন বাবাওরামে ...

ছদ্মবেশী সৈনিকরা আপনার
আদেশের অপেক্ষায় আছে ।

যাচ্ছি ।

দুর্দান্ত ! কী সুন্দর ঝোপ সেজেছে
এরা ! কে বলে রোমান বাহিনীতে
ছদ্মবেশের ঐতিহ্য শেষ হয়ে
গেছে ?!

মানে ...
সেনাধ্যক্ষ ...

এ তো শাকসব্জির চাষ...
ছদ্মবেশী সৈনিকরা ...

ওদিকে !

5-B


হম্‌ম্ ! এদের নেতা কে ?
যার মাথায় বেলপাতা লাগানো, সে-ই নেতা ।


ওকে কাজকম্ম বুঝিয়ে দাও !
তোমাকে আগেই বলেছি, পুরোহিতকে ধরে আনবে— জীবন্ত বা মৃত ! যতক্ষণ ওকে না পাও, বনে ঘুরবে ; সে ওখানে পাতা-টাতা খুঁজতে যাবেই । কাজ ঠিকঠাক হলে পুরস্কার পাবে, না হলে শাস্তি । যাও !


সেনাধ্যক্ষ, যদি অভয় দেন বলি ! আমরা পুরোহিতকে খুঁজতে যাব না, বরং শাস্তি পেতে রাজি ! যে-কোনও শাস্তি...


নচ্ছার কেঁচো ! দূর হয়ে যাও । কাজে সফল না হয়ে এখানে মুখ দেখিও না !


যেতেই হবে !
বলে দিল 'কেঁচো' ! শাস্তি দিলেই পারত ।


যতটা সম্ভব গাছ-গাছ ভাব করো...
নিজেকে বাঁধাকপি ভাবি ।
না, ঢ্যাঁড়স ভাবো ?
আমি তো পাতার মতো কাঁপছি !
আমিও । আমরা তো একই বৃন্তের ফুল...
কোনও কাঠুরে আমাদের কাটবে না তো ?
চুপ ! এমনিতে নিস্তার নেই, ওঁরা রসিকতা করতে লাগলেন !


কিছুক্ষণ পরে...


অ্যাঁ ! ওরা সব গেল কোথায় ?


আপনি বললেন... তাই আমরা এখানেই শেকড় গেড়ে নিলুম...
আর একটা কথা বললে ওখানেই পুঁতে দেব !


নেতা মশাই ! ওরা আসছে !
ব্যূহ গড়ে নিই ?
না ! একটা ঝোপ গড়ে নাও । ভয় পেও না । যেন দাঁত-কিড়মিড় না শুনি !


লা লা লা
TCHIC!


চার পাতাওলা লতা নিশ্চয়ই ওই ঝোপে পাওয়া যাবে...


আরে ! চার পাতার লতার বদলে এ যে পাঁচ আঙুলের পা !


পা !


ধরো ওকে ! শিগ্‌গির !


পুরোহিতকে রোমানরা ধরেছে ! ওকে বাঁচাতে হবে !


আমি ওকে বাঁচাচ্ছি ।
ওবেলিক্স ! না ! খবরদার না !


ধুড়ুম !


শাবাশ ! শাবাশ ! দারুণ কাজ !
কেন ? আমি তো রোমানদের হটিয়ে দিয়েছি দিইনি ?


সৈনিকরা ফিরে এসেছে।
বাঃ !


আমরা পুরোহিতকে ঘায়েল করেছি !


বর্শার ঘায়ে ?
না ! ...মানে.. মেনহিরের ঘায়ে...


...এবং পুরোহিতকে সেই মেনহিরের তলায় রেখে এসেছি। ওখান থেকে কোনও মানুষ জীবন্ত বেরোতে পারে না।


আশা করি তোমরা সত্যি বলছ। কিন্তু ওই গলগুলো "মানুষ" কিনা তাতে সন্দেহ আছে... বেশ, এবার বিশ্বাসঘাতিক্সকে যুদ্ধের আহ্বান জানাতে বলা হোক !


সেই সময়...
একটা ছোট্ট মেনহিরের টোকা বই তো নয়...তাতে ও ঘায়েল হতেই পারে না ! নিশ্চয়ই পেট খারাপ হয়েছে...
গ্রামে গিয়ে ওর জ্ঞান ফিরিয়ে আনার চেষ্টা করব।


শুধু একটা ছোট্ট টোকা, মেনহির দিয়ে...আর কিছু না।


এই তো ! জ্ঞান ফিরছে ? পুরোহিতকে ঘায়েল করা অত সহজ নাকি ?


কেমন লাগছে এখন ?


দিব্যি লাগছে... কিন্তু আপনি কে মশাই ?

আমি ? আমি অ্যাসটেরিক্স ! তুমি তো জানো !
নমস্কার ।
হে হে ! তুমি তো ভারী মজাদার লোক !
?
এই তো তুমি ভাল আছ ! জানতাম, ওই ছোট্ট মেনহিরের ধাক্কায় তোমার কিছু ক্ষতি...
হো হো হো ! এই যে মোটু, তুমি তো বেশ সং সেজেছ ! হি ! হি !
মোটু ? সেটা আবার কে ?
হো হো ! হো হো !
আচ্ছা, আমাকে চিনতে পারছ ? আমি তোমার পুরনো বন্ধু
টপ টপ টপ
হা ! হা ! হা ! হা ! হা !
স্মৃতিশক্তি একেবারে গেছে !
হয়েছে ! এখানে সবাই রেগা, ও পেন মোটা লোক ।
কী হল আবার ? এত ভিড় কেন ?
পুরোহিত কাউকে চিনতে পারছে না ।
ওকে একটা গান শোনাই ! হারানো স্মৃতি ফিরে আসবে ।
শোনাও.. একটু তীব্র হয়ে যাবে, কিন্তু মানসিক আঘাতে অনেক সময় কাজ হয় ।
মধুমাস, মধুরাত, রাতের সুগন্ধ...
টিং পিং
হা হা ! হো হো !
ও হাসছে কেন ?
হি ! হি ! হি ! চালিয়ে যান মশাই, বেশ হচ্ছে ! আবার ! আবার !
এ তো পাগল !
পাগল !
বলেছিলাম না !
পাগল !
পাগল !
পাগল !
পাগল !


হা ! হা ! হা !
হা ! হা !
পুরোহিতকে ওর কুঁড়েতে নিয়ে যাও, ওবেলিক্স। আমি দলপতির সঙ্গে কথা বলে আসছি।
আবার যদি গাইতে বলো...


একদিনের পক্ষে এই যথেষ্ট ! !


পুরোহিতকে সুস্থ করার উপায় কী ?
আহা ! সুস্থ করার ওষুধ সবচেয়ে ভাল জানত ও নিজেই !


অ্যাঁ ! তাই তো ! জাদু-পানীয় ! যাতে অলৌকিক শক্তি হয় !
ঠক !


ওর কি সেই প্রণালী মনে আছে ? না থাকলে রোমানরা আমাদের গুঁড়িয়ে দেবে। ওদের অস্ত্র বেশি, সৈন্যও অনেক !


পুরোহিত ! জাদু পানীয় তৈরির নিয়ম মনে আছে তো ?
জাদু পানীয় ? !


জিনিসটা দেখতে হচ্ছে, দেখাবেন তো একবার আমাকে ? বোধ হয় ভাল জিনিস, না ?


সব গ্রামবাসীকে সাবধান করতে হবে। অবস্থা বিপজ্জনক।
আরে ! জাদু পানীয় জানো না ? সেই যে গো, আমি ছেলেবেলায় যাতে ডুবে গেছিলাম..
হি ! হি ! হি ! মনে হচ্ছে এখানে বেশ আনন্দে থাকব ! তোমাদের গ্রাম খুব মিষ্টি, আর মজাদার ! ইয়াপ্পি !


গলের ভাই ও বোনেরা ! এ বড় বিপদের সময় ! আমাদের প্রিয় পুরোহিত স্মৃতিভ্রষ্ট, অর্থাৎ সে জাদু-পানীয় তৈরি করতে অক্ষম ! আমাদের অলৌকিক শক্তিও আর রইল না। ভাঁড়ারে যেটুকু জাদু-পানীয় ছিল তা-ও ফুরিয়েছে। কিন্তু এই বিপদের কথা যেন গ্রামের বাইরে কেউ টের না পায় যতদিন পুরোহিত না সেরে উঠছে, তোমরা সাবধানে থাকবে, যাতে কোনও শত্রুর আক্রমণে আমরা পর্যুদস্ত না হই !
ছপাত


যাই হোক, মনে রেখো, আমাদের ভয় একটাই... মাথায় আকাশ ভেঙে পড়ার ! অন্য কিছু পরোয়া করি না !


কিন্তু নৈর্ঋত কোণে মেঘ জমে উঠছে। রোমান দূত এল সেরাম গ্রামে...
অ্যাই ! তোদের দলপতি কোথায় ?


উনি গ্রামের পাঠশালা পরিদর্শন করছেন...
রোসা, রোসা
রোসে, রোস
রোসাম, রোসা
পাঠশালা


সেলাম !
কলিসিয়াম
A
B
C


বাঃ ! দ্যাখো, এই ছোট্ট ছেলেটি রোমান বন্ধুকে কেমন সেলাম করল। অন্যরাও করো !


তোমার জন্য আমার সৈন্যাধ্যক্ষ সংবাদ পাঠিয়েছেন।
বেশ, চলুন।


শাবাশ বৎস ! তুমি বেশি নম্বর পাবে। কিন্তু এবার বোসো, ওঁরা বাইরে গেছেন।


আমি সেলাম করিনি গুরুমশাই। আমিও বাইরে যেতে চাই। শিগ্গিরি !

বিশ্বাসঘাতিক্স আসছে, দলপতি !
ঝটপট ! আমাকে ডাকছে !
নড়বেন না...

নামো ! এসে পড়ল !
ব্যস, হয়ে গেছে !

বা-উ-উ-উ-উ-উ-উ-উ-উ-উ-উ
বা-উ-উ-উ-উ
উ-উ-উ-উ-উ-উ !
ঝগঝম্প !
সুরটা মন্দ নয় কিন্তু !

আভে !
সেলাম !

এ হল শিখর সম্মেলন !
শিখরেই তো আছ !

তোমাকে দুই প্রধানের যুদ্ধে আহ্বান জানাচ্ছি !
?!!

যুদ্ধের ডাক !
যুদ্ধ !

নিশ্চয়ই, কিন্তু...
যে জিতবে সে হবে অন্য গোষ্ঠীর প্রধান ! যুদ্ধ পরের মাসে হবে !


শোনো, বিশ্বা..
নাহ্ ! ভাবী পরাজিতদের মুখ দেখি না আমি !


সু-ই-প


?!


আমি মুখ দেখি না, মূর্খ ! তোমরা কেন ঘুরছ ?


এ কী ? ওরা দু'জন ওপরে কী করছে ?


আরে ! এ তো...
এটাসেটামিক্স, আমাদের পুরোহিত ।


তাড়াতাড়ি ! ঘুরতে হবে !
আমরা না আপনি ?


ফের চালাকি ! আচ্ছা, নেমে মজা দেখাচ্ছি !


হো হো হো হো হোঃ ও ও!
আচ্ছা ফ্যাসাদ ! ওই জংলিটার দৈহিক শক্তি আমার মতোই । পুরোহিতের জাদু-পানীয় পাওয়ার আশা নেই । আর গোষ্ঠীর ভবিষ্যৎ এই যুদ্ধের ওপর নির্ভর করছে...


ও যেন ভাল হয়ে যায় ।


বাবাওরামের রোমান শিবির...
আমাকে কেন বললেন পুরোহিতকে গুঁড়ো করে ফেলা হয়েছে ? সে তো দিব্যি বেঁচে আছে, বহাল তবিয়তে হাসাহাসি করছে !


এখন আহ্বান করা হয়ে গেছে । হার মেনে নেওয়া ছাড়া পিছিয়ে আসা যায় না । ভাবছি, হার মেনেই নেব পিঠটা তো অন্তত বাঁচবে !


তোমার মতলবটি খাসা ছিল, সহ-সেনাধ্যক্ষ । একটা বিদ্রোহী গ্রাম ছিল, এখন হল দু'টো !


দাঁড়ান, ভয় পাবেন না । পুরোহিতকে ঘায়েল করার সময় এখনও আছে ।


সুতরাং, সমস্যা নেই ।
বলা তো সোজা !


সেই সময়, গল গ্রামে...
এটাসেটামিক্স, মনে করার চেষ্টা করো । জাদু-পানীয় তৈরির নিয়ম শুধু তুমিই জানো !
আচ্ছা, এই এটাসেটামিক্স ভদ্রলোক কে ?


হয়তো জাদু-পানীয়ের হাঁড়ি আর উপাদানগুলো দেখলে ওর কিছু মনে পড়বে । যাও ওবেলিক্স, ওর ঘর থেকে সব জিনিসপত্র নিয়ে এসো ।


হা হা হা ! এই মোটা ছেলেটা ভারী মজার !
অ্যাসটেরিক্স, ও চুপ না করলে পুরোহিত-টুরোহিত মানব না । এই হাঁড়ি দিয়ে...
নিশ্চয়ই । মেনহির দিয়ে তো একবার করেইছ ।


এবার আমি কী করব ?
মানে... উপাদানগুলো হাঁড়িতে দাও, পানীয় তৈরি করো !


হি ! হি ! বেড়ে মজা ।
ওর বোধ হয় কিছু মনে পড়েছে ।


টগবগ টগবগ
এটাও দেব তো ?
তা...যদি তুমি চাও...


ভুড়ুম !


হি ! হি ! হি ! ভারী মজার খেলা । আবার করব ! আবার !
?!
ওবেলিক্স, আর একটা হাঁড়ি আনো !


একটু পরে...
সবই তো করলাম, কিন্তু এবার কিচ্ছু হল না ! ঠিক হয়নি...
টগবগ টগবগ
এবার হয় তো ঠিক হয়েছে । দেখি...


টগবগ টগবগ


ভুড়ুম


হে ! হে ! হে ! ঠিক হয়েছে ! ঠিক হয়েছে !
?!
এরকম করে কি হবে ? বোধ হয় না !
যতদিন আছে হাঁড়ি, নেই ছাড়াছাড়ি ! চেষ্টা চালাও ।

এদিকে, সৈনিক
প্লুটোকাসের নেতৃত্বে
একটি দল জঙ্গলে ঢুকল...

বিচিত্র ! গলগুলো গেল কোথায় ? অন্য দিন এর মধ্যে কেউ না কেউ আমাদের পেটাতই !

ভুড়ুম !

শুনলে ?

এ আবার কী ? ওরা কী করছে ?

কট ! কট ! কট ! কট !

আরে ! একটা হাঁড়ি !

কই ?

খটাং

শিগ্‌গির শিবিরে ফেরা যাক !

ওদের গ্রামে বিচ্ছিরি সব ... হচ্ছে ! আর অজানা কোনও ... সাহায্যে ওরা আমাদের হাঁড়ি ছুড়ে মারছিল !

হাঁড়ি ? ওদের এত সাহস ! আমার সৈনিকদের হাঁড়ি দিয়ে মারে !

তার ওপর, এই হাঁড়িটায় মাছ রান্না হত ! আঁশটে গন্ধ !

বেশ ! বেশ ! ঝটপট ওই মূর্খটাকে হাঁড়ি থেকে বের করো ! ও গল গ্রামে গুপ্তচর হয়ে ঢুকবে !

মাছের ঝোলের হাঁড়ি নিয়ে খেলাধুলো বের করছি !

বাপ্পাস !

এদিকে গল গ্রামে...

এইবার ভুড়ুম হয়নি !

ভুড়ুম না হলে কি সফল হয়েছে ধরব ?

গিয়ে দেখি...

ফুট ! ফুট !


খেয়ে দেখতে হবে ওটাই জাদু-পানীয় কি না !
হ্যাঁ, কিন্তু যদি অন্য কিছু হয় ?
আমি খেয়ে দেখব... আমার জন্যই তো পুরোহিতের এমন দুরবস্থা !
টগ বগ টগ বগ
হি, হি, হি হি, হি, হি !


না, ওবেলিক্স, আমি গ্রামের প্রধান । আমিই ঝুঁকি নেব ।
কিন্তু তোমার কিছু হলে বিশ্বাসঘাতিক্স এই গ্রামের প্রধান হয়ে যাবে, লড়াই না করেই


নাঃ ! এ কাজের জন্য দরকার একটা রোমান । একটা'কে খুঁজে নিয়ে আসি, এই ছোট্ট কাজটা ওকে দিয়েই করাতে হবে...


বাবাওরামে...
প্লুটোকাস কি রওনা হয়েছে ?
নাহ্, ও হাঁড়ি থেকে বেরোতেই চাইছে না


নিজে বেরোবি, না বের করব ?
বেরোব না !
ন ন ন ন ন
ন ন ন ন


মাছের ঝোলের হাঁড়িতে লুকোতে লজ্জা করে না ?
নাহ্, করে না...


বরঞ্চ এটার মধ্যে থাকাই ভাল । এর থেকে বেরোলেই গল গ্রামে যেতে হবে !


তা হলে, তোমাকে ওই আঁশটে গন্ধওলা হাঁড়িতে সেদ্ধ করা হবে !
বেশ, তবে বেশি নুন দেবেন না, হুজুর !


...ল গ্রামে যাওয়ার ...য় এই ভাল
আমাকে অধৈর্য করে তুলো না বলছি ; আমি অগ্নিশর্মা হয়ে উঠব !
একটু নাড়তে হবে, নইলে তলাটা ধরে যেতে পারে ।


পরিষ্কার বল, ওখান থেকে বেরোবি ? হ্যাঁ কি না ?
আমি... না ... এখনও না...


উফ্ ! আচ্ছা বেশ ! বেরোচ্ছি, কিন্তু আগুনের জন্য নয়..


তোমার প্রচণ্ড সাহস এবং আত্মাহুতি দেওয়ার আগ্রহ দেখে আমি মুগ্ধ ! যাও, ছদ্মবেশে দেখে এসো ব্যাপারটা ।


একটু পরে...
ওই যে ! প্লুটোকাস আসছে ।
ও খুশি নয় !


আর কী আঁশটে গন্ধ !
মুখটাও কাঁদো-কাঁদো !


হ্যাঃ ! হ্যাঃ হ্যাঃ !
মূর্খ !


সাহসী সৈনিক জঙ্গলে প্রবেশ করল.
গ্রামের বেশ কাছে এসে গেছি । এখানেই শিকড় গাড়া যাক ।


ভুতুম ! ভুতুম !
?


অ্যাই ! নোংরা পাখি ! সর ! আমায় ডোবাবি নাকি ?
হুতুম ?


দূর ! দূর !
হুতুম ! কথা-বলা গাছ ! গায়ে মাছের গন্ধ ! অদ্ভুত ব্যাপার । আমি তো এখানেই থাকব ।


পুরোহিতের পানীয় চাখতে একটা রোমান চাই।
সে তো জঙ্গলে হরদম পাওয়া যায়।


ওই যে গলগুলো! অদৃশ্য হয়ে থাকতে হবে।


হুতুম! হুতুম!


ডাকছে!
কে?


ওদিকে।
হুতুম!


একটা প্যাঁচা! হুতুম! হুতুম!
হুতুম! হুতুম!
সর্বনাশ করেছে.


খাওয়া যায় না বটে, তবে মজাদার। ভাবছি গোঁয়ার্তুমিক্সের জন্য নিয়ে যাই।
কুকুরের জন্য প্যাঁচা?


তা-ছাড়া, এখানে আহ্লাদ করতে আসিনি... চলো!
উফ্!


উফ্ কে করল?
কোথায়?
হুতুম!


আমি না! আমি উফ করিনি! হুতুম! প্যাঁচাটা হুতুম করেছে! উফ না, হুতুম!
?.?


মা গো!
এ যে দৌড়োয়! একেবারে নতুন প্রজাতির বৃক্ষ!


আমরা দু'জন...
...কাঠ কাটি আনন্দে !
আহা ! বন্ধু গাছটিকে দেখে কষ্ট হচ্ছে !
ভৌ

আঁশটে গন্ধ !
সুগন্ধি কাঠ কিনা !

আমায় মেরো না ভাই। আমিও যোদ্ধা, তোমরাও যোদ্ধা, যদিও শত্রুপক্ষের। শত্রুযোদ্ধাদের কি মারামারি করতে আছে ?

না, না, ভাই, মারব না। শুধু একটু গরম সুরুয়া খেয়ে যাও।
ব্যস ?
ব্যস।
ভুতুম ! ভুতুম !
গব
গব
গব
হি ! হি ! হি ! হি !

ঢক
ঢক
ঢক



হু হু হা হা হা !
সবুজ ! কটকটে সবুজ ! কী করে হল ?

এ কী হল আমার ?
এটা নয়। অন্য পানীয় তৈরি করতে হবে....
হ্যাঁ। দাঁড়াও, রোমান। সব ঠিক হয়ে যাবে।
এই গাছ কেটে ফেললে সবুজ হয়...
হ্যা হ্যা হ্যা !

একটু পরে...
হো হো হো ! এ ভারী রগড়ের জায়গা !


অভাগা প্লুটোকাস সুরুয়া খেয়েই চলল ..
ঢক
ঢক


... কিন্তু নিট ফল,...


... যদিও রংবাহারি,...


যেমন চাওয়া হয়েছিল ...


... তেমন ...


... নয় !


!
এত রংদার ! নিশ্চয়ই সুরুয়াগুলো স্বাস্থ্যকর !
হু হু হু ! আ হা হা !


যথেষ্ট ! আমি সেই পুরনো দুধে-আলতা গায়ের রং ফেরত চাই !


ইয়াপ !
রাগ কোরো না ! রাগলে তোমার রং বেগুনি হয়ে যাচ্ছে ! আর একবার চেষ্টা করতে দাও, তারপর ছেড়ে দেব !
আমি পনেরো বছর ধরে সেনাবাহিনীতে, আর আজ ? !


একটু পরে...
ওর রং আকাশি হয়ে যাচ্ছে...
ভয় পেয়েছে, তাই এসো দেখি...


22





এই তো আমার সেই দুধে-আলতা রং !
এটাই হয়তো আসল জাদু-পানীয়, অ্যাসটেরিক্স !
হয়তো !




কেমন লাগছে তোমার ?
দিব্যি... বেশ লাগছে... যদিও...




হালকা বোধ করছি...
!?!




বড্ড হালকা !
?!?




ধরো আমায় !
ওকে ধরো ! ও উড়ছে !




আরে ! গাছটা উড়ছে ! বন্ধু গাছ !




ও হো হো !
হো ! হো !
ওকে মেনহির দিয়ে মেরে নামাই ?
?!
নাঃ, ও বাতাসে উড়ে বেরিয়ে যাবে... কিন্তু জাদু-পানীয়ের কী হবে ?


বাবাওরাম শিবিরে...


অ্যাই !
?


আমাকে নামাও ! আর প্রশ্ন করবে না !
?


একটু পরে...
কী চাস ? ওই দড়িতে কী ?


আপনি এসে দেখুন ! বললে বিশ্বাস করবেন না, হুজুর ।


?!!


এই যে ! সেনাপ্রধানের সামনে উপস্থিত হওয়ার রীতি জানো না ? নামো শিগ্‌গির !
পারব না, হুজুর ! প্রজাপতির মতো হালকা হয়ে গেছি ।


প্রজাপতিটাকে নামাও !


ওফ্ ! দুনিয়ার সব রং দেখে নিয়েছি । ওদের পুরোহিত পাগল হয়ে গেছে । জাদু-পানীয় তৈরি করতে পারছে না !


ও, তাই নাকি ? দারুণ খবর !
ওকে ছেড়ে দাও !


24


ভাল কথা ! পুরোহিত মেনহিরের গুঁতো সামলাতে পারেনি। পাগল হয়ে গেছে। জাদু-পানীয়ের খেল খতম !
গল গ্রামটার ওপর হামলা করব ! ওরা সংখ্যায় অনেক কম।


দরকার কী ? বিশ্বাসঘাতিক্সই লড়াই করুক— ও হারলে তবেই আমরা আক্রমণ করব।


হে হে হে হে হে হে !
হো য়া য়া !
ইস্ ! আর আমি ?


ও আমার মতোই রাতে ওড়ে ! বেশ সমব্যথী বৃক্ষ !
কী চাস তুই ?


আমার কী হবে ? দয়া করে নামান ...


দূর ! এসব পানীয়ের ক্ষমতা সীমিত। কিছুক্ষণ পরে ঠিক হয়ে যাবে। শুভরাত্রি !


সেই রাত্রে...
গদাম !


হুঁ, জাদু শেষ !


রোমানরা গভীর ঘুমে, কিন্তু গলবাসীরা চিন্তামগ্ন ...
আরেকজন পুরোহিত চাই, চিকিৎসা করতে হবে।
ঠিক কথা !
জ জ জ জ


একজন পুরোহিতকে চিনি বটে, মানসিক রোগীদের ভাল করাই তার বিশেষত্ব। তার নাম স্মরনিক্স !


স্মরনিক্সকেই ডাকব !


রোমানগুলো নেই। গুপ্তচর নিশ্চয়ই খবর দিয়েছে যে, আমাদের জাদু-পানীয় শেষ। তাই ওরা নজর রাখছে না।
ওরা হামলা না করলে বেড়িয়ে আনন্দ নেই।


শান্তিময় যাত্রার পর....
স্মরনিক্স পুরোহিত
এসে গেছি !


দেখা করতে চাই।
অপেক্ষা করুন। সকলের শেষে যেতে পারবেন।
26A


বহু দূর থেকে রোগীরা আসে তো....
প্রতীক্ষাগার
চিকিৎসা কুটির


ইনি এক লাজুক বর্বর। লজ্জা সারাতে এসেছেন।
বিরক্ত করছি না তো ?


ওঁর ভয়, মাথায় আকাশ ভেঙে পড়বে।


ইনি নিজেকে শূকর ভাবেন।
গ্রুইক ! গ্রুইক !
ওবেলিক্স !
ফ ফ ফ


চিকিৎসা কুটির
ইনি নিজেকে কী ভাবেন কেউ জানে না।
?
26B


কুটির
এর পর কে ?


কুটির
গ্রুইক ! গ্রুইক !


একটু পরে....


পরের জন !
সেরে গেল ?
কিছুটা । পুরোহিত ওকে দু'পায়ে হাঁটতে শিখিয়ে দিলেন ।
ঘোঁত ঘোঁত


কুটির


একটু পরে...
সেরে গেছি ! আকাশ মাথায় ভেঙে পড়ার ভয় নেই । মাথা যে নীচে !


দারুণ চিকিৎসা ! ইনি এটাসেটামিক্সকে নিশ্চয়ই সারিয়ে দেবেন ।
আপনারা যান !


আসুন ।


শুয়ে পড়ুন ।
আমি ?
?!


দেখি, আপনার কী হয়েছে ? দাঁড়ান, আমি জানি...


আপনি নিজেকে মোটা ভাবেন, তাই না ? কিন্তু মোটা হলেই অসুস্থ—তা কিন্তু নয় ।


আমি অসুস্থ নই !
না, পুরোহিত, ওর কিছু হয়নি ।


অ্যাঁ ! ওরকম মোটা হলে আমি অসুস্থ হয়ে পড়তাম !
আমরা আপনাকে নিয়ে যেতে এসেছি । আপনি এটাসেটামিক্সকে সুস্থ করে দিন !


এটাসেটামিক্স ? সে তো আমাদের গুরু । কয়েকটা ওষুধ শুধু ও একাই জানে ! এক্ষুনি চলুন !


আমি একটু বাইরে যাচ্ছি, দিদিমণি । ওই হাঁড়িটা দিন তো....


কুটির
এ কী ?
ওই লাজুক বর্বরের কাণ্ড । সে বলল, অনেক কাজ নাকি বাকি আছে ।


একটু পরে...
অ্যাঁ- হ্যাঁ - হ্যাঁ --- অ্যাঁ !
??


অ্যাঁ-অ্যাঁ-অ্যাঁ !
আমি মোটা !
বড্ড মোটা !


না, না ! ওবেলিক্স, তুমি একটুও মোটা নও...
মন রাখার জন্য এসব বলছ ! অ্যাঁ...


ওকে আমার কাছে নিয়ে এসো....সারিয়ে দেব ।


খানিক পরে....
এই তো ! চলুন, প্রথমে রোগীর কাছে নিয়ে যাই !


এটাসেটামিক্স !


হাঃ ! হাঃ ! হাঃ !
এই বিদঘুটে বেঁটে লোকটি কে ?


হো ! হো !
বিদঘুটে বেঁটে !
?


বিদঘুটে হওয়ার চেয়ে মোটা হওয়া ভাল, না ?
নিশ্চয়ই, ওবেলিক্স । এখন....পুরোহিতকে কাজ করতে দাও..


মোটুকে সারিয়ে তুলেছি, এবার এটাসেটামিক্সকে...


হি হি ! হো হো !
হাতিটাকে চুপ করতে বলো ! এই গোলমালে কাজ করা অসম্ভব !


যাও, ওবেলিক্স ! মেনহির পৌঁছনো বাকি আছে নিশ্চয়ই ?
হাতি ! ইঁদুরের চেয়ে হাতি হওয়াই ভাল !


বিদঘুটে ইঁদুর সবচে' খারাপ !


হাঁড়িটা আগুনে বসাও। ওষুধ তৈরি করতে হবে।


একটু পরে....
আমিও হাঁড়িতে অদ্ভুত-অদ্ভুত জিনিস তৈরি করি।
রোগী যা খুশি করুক।


এ অবস্থা হল কীভাবে? মানসিক ধাক্কা?
হ্যাঁ, মেনহির দিয়ে।


মোটেই না! আমার কোনও দোষ নেই। শুধু একটু মেনহির...


ওবেলিক্স, তোমার জন্যই এসব হয়েছে! তর্ক কোরো না!


দাঁড়াও, আমি সব শুনে নিই। হ্যাঁ, মেনহিরের ধাক্কা কীভাবে লাগল?


এভাবে...
দমাস!
ওবেলিক্স!


ওবেলিক্স, তোমার মেনহির নিয়ে এক্ষুনি কেটে পড়ো!
ও জিজ্ঞেস করল তো...


বেশ, আর কিচ্ছুতে আমি নেই। আমাকে ছাড়াই চালাও...


চোখ খুলছে!
পুরোহিত?
আজ্ঞে?


ওর কিচ্ছু মনে নেই !
ঠিক এটাসেটামিক্সের মতো !


দেখুন মশাই, আমি মজার সব সুরুয়া বানাতে পারি ।
আমিও দেখি চেষ্টা করে ।




দলপতি, দ্বন্দ্বযুদ্ধের জন্য আপনি প্রস্তুত হয়ে নিন ।
পুরোহিতদের দিয়ে কিছু হবে না ।
চেখে দেখুন !


ইস্ ! ওবেলিক্স নেতা হলে চিন্তা থাকত না ।
হি হি !
এবার আপনার পালা!


ওর ওপর জাদু পানীয়ের প্রভাব চিরস্থায়ী
হো হো


কিন্তু ও তোমার হয়ে লড়তে পারে না । নিয়ম নেই ।
হা ! হা !


যুদ্ধের জন্য তুমি আমাকে প্রস্তুত করবে ।
হি হি ! হা হা !


বেশ ! কাল ভোর থেকে মাংস আর ছাগলের দুধ খাবেন ! মদ্যপান নয় ।


ওহো ! মিষ্টি নীল রং !
আহা ! দিব্যি লাল !


তখনও ভোর হয়নি...




দলপতি, উঠে পড়ুন সকালে কিছুক্ষণ দৌড়তে হবে ।
আসছি !


কোঁকর কোঁ কোঁ


এক দুই ! এক দুই ! পা চালাও !
?


না ! না ! না ! ওভাবে নয় । আমার সঙ্গে আসুন !


বেশ পদ্ধতি !
দারুণ !
এটাই ভাল !
হুম ! যথেষ্ট জোরে হচ্ছে না !
এবার কুস্তির প্যাঁচ অভ্যাস করতে হবে একজন প্রতিপক্ষ চাই...
ফোঁস ! ফোঁস ! ফোঁস !


আমি হব প্রতিপক্ষ...
তুমি ? জানি না...
হ্যাঁ । ও-ই ঠিক লোক । ওর ব্যথা লাগার ভয় নেই...


বেশ, শুরু করি...
টিসুম !


শাবাশ ! তুমি থাকতে আমাদের মারার জন্য রোমান সৈনিক দরকার নেই, কী বলো !
আসলে, ভাল কিছু করতে চাইছিলাম...


বিশালাকৃতিক্স, তোমার স্মরণশক্তি ঠিক আছে তো ?
স্মরণশক্তি ঠিকই আছে। শুধু ওই ঘুসিটা ভুলতে চাই...


এদিকে, সেরাম গ্রামে বিশ্বাসঘাতিক্সও লড়াইয়ের প্রস্তুতি নিচ্ছেন...
এর পর কে ?


গদাম !


পরের জন
কবে যে এই লড়াই শেষ হবে !
লড়াইয়ের আগেই তো মরে গেছি !
রোজই এইভাবে গাদাগাদি করে পড়ে থাকা !


চটাস !
তার পর ?
আজকের মতো শেষ করো, বিশ্বাসঘাতিক্স !


তুমি হারবে না। জাদু পানীয় ছাড়া তোমার প্রতিদ্বন্দ্বী কুপোকাত হয়ে যাবে।


অন্য সব গোষ্ঠীর নেতাকেও আমি হারাব ! আমিই হব গলের একমাত্র নেতা !
ধপ !


(ফিসফিস) ওর উচ্চাশা আছে ! বিপজ্জনক !
হ্যাঁ, ভেবে রেখেছি কাজ শেষ হলে ওকে রোমে পাঠাব, সার্কাসে সিংহদের সঙ্গে লড়বে।


আহা ! বেড়ে বুদ্ধি বের করেছ হে !
থপ !


বুদ্ধিটা তোমার একটু বেশিই ! দাঁড়াও, কাজ শেষ হলে তোমাকে রোমে পাঠাব। সিংহরা তো আছেই।

দুই প্রতিদ্বন্দ্বী প্রস্তুত হচ্ছে। রোমানরাও ব্যস্ত ক্রীড়াঙ্গন তৈরিতে...

দ্বন্দ্বযুদ্ধে ভিড় হবে প্রচুর। তাই ক্রীড়াঙ্গনের চারদিকে মেলা বসে গেল...

শূকরের রোস্ট

১ সেস্টেরটিতে ১ পাক ঘোরা

গুঁতোগুঁতি গাড়ি

ছোঁড়া !

৫ বার নিশানায় লাগলে ১ পাত্র পানীয়

বর্শা ছুড়ুন নিশানায় লাগিয়ে ১ মুদ্রা নিন

উচুনিচু গাড়ি

যুদ্ধের দিন। কোলাহল ও শূকর রোস্টের গন্ধে মেলা সরগরম...

যে লড়তে সাহস করবে তার জন্য রুপোর মুদ্রা।

মেনহির ! কিনুন !

এই ছোট্ট শিশুটি হারিয়ে গেছে !

...কিশোরদের পত্রিকা ! শিশুদের জন্য বই !

স্মারকচিহ্ন

দফতর

চিড়িয়াখানা

বুম !


সৈনিকরা প্রত্যেকে রণসজ্জায় ক্রীড়াঙ্গনে উপস্থিত থাকবে। যাও!


প্লুটোকাস, তোর প্যাঁচাটা সঙ্গে আসছে কেন? দুর্ভাগ্য আনবে?
আমার প্যাঁচা নয়! মাথার ওপর উড়লে কী করব?
হুতুম!


বিশ্বাসঘাতিক্সের আগমন...


তখন...
দলপতি, সময় হয়েছে!
আমাকে তোলো।


বন্ধুগণ, কথা দিচ্ছি যতদূর সম্ভব লড়াই করব।
দলপতি জিন্দাবাদ!


আমি শুধু একটু রণসঙ্গীত গাইতে চেয়েছিলাম...


গ্রাম প্রায় শূন্য... রয়ে গেছে শুধু দুই পুরোহিত...
দেখুন দিকি... কেমন দাঁড়াল ব্যাপারটা।
আমার নতুন সুরুয়াটাও চেখে দেখুন।


... এবং ওবেলিক্স। তার মন খারাপ।
ওবেলিক্স কর্মক্ষেত্র


বিশালাকৃতিক্স জিন্দাবাদ ! বেলেনোসের কৃপা !
বিশ্বাসঘাতিক্স বেঁচে থাকুন ! জয় জুপিটার !


দুই প্রধানের যুদ্ধ এবার শুরু হবে । একজন যোদ্ধা সম্পূর্ণ পরাজিত না হওয়া পর্যন্ত যুদ্ধ চলবে । যে জিতবে, সে পাবে বিশালা... মানে, পরাজিতের গোষ্ঠীর ওপর অধিকার !


আমার ডান দিকে গলো-রোমান নেতা বিশ্বাসঘাতিক্স !
ওই যে সে !


বাঁ দিকে গল নেতা বিশালাকৃতিক্স !
ওই অন্যজন !


সবরকম যুদ্ধই বৈধ । এবার দুই প্রধান মঞ্চের দুই কোনায় যাবেন এবং ভেঁপু বাজার সঙ্গে সঙ্গে শুরু হবে যুদ্ধ ! বিশ্বা... থুড়ি, শ্রেষ্ঠ নেতার বিজয় হোক !


ওবেলিক্স কই ?
গ্রামে । সবকিছুর জন্য সে-ই দায়ী জেনে তার মন খারাপ ।


ডেকে আনো । যুদ্ধের পর হাতাহাতি হলে ওকে দরকার হবে ।




আর দুই প্রধানের যুদ্ধের সেই শুরু !
গোঁও ও ও ও ও ও ও ও ও ও


গ্রামে...
সবই আমার দোষ ! মেনহিরের টোকায়...
লিক্স ক্ষেত্র


মেনহিরের টোকা ? আচ্ছা, যদি আবার মেনহির দিয়ে পুরোহিতকে মারি ? ও সুস্থ হবে ?


কেউ এ-কথা আগে ভাবেনি । আমার কী বুদ্ধি !
ওবেলিক্স কর্মক্ষেত্র


সেই সময়...
এবার কী করব মশাই ?
বাকি যা আছে সব একটু হাঁড়িতে মেশাব ? মজা হবে ।


দাড়ি রাখছি, আমাদের রং লাল-সবুজ হবে ।
অথবা নীল-সবুজ ! হি হি !
ঝপাস ! ঝপাস !


প্রপ ! প্রপ !




তুমি আমার বন্ধুকে দেখেছ ? মোটাকে ?


না, অ্যাসটেরিক্স । ওবেলিক্সকে দেখিনি ।
চি চিক !


?!
তুমি আমাকে অ্যাসটেরিক্স বললে ! তার মানে তুমি সেরে গেছ !


ধপাস !
!!!


ওবেলিক্স, তুমি ওই মেনহিরটা ছুড়লে ?
হ্যাঁ, পুরোহিতকে সুস্থ করলাম !


তুমি কী বলবে ? আবার ভুল করেছি, না ?
শোনো,
ঝগড়ার সময় নেই...


ঝগড়া পরে, আগে আমাকে বের করো !
!
পফ পফ পফ


তুতের শপথ ! পুরোহিত ঠিক আছে !
'আছে' মানে ? আমি ঠিক করলাম কত কষ্টে...


কী হয়েছিল ভাল করে বলো তো শুনি !
বলছি, পুরোহিত !


অ্যাসটেরিক্স কাহিনী বলল...
তাড়াতাড়ি ! এই হাঁড়ি
খালি করে জল


ইস ! দাঁড়াও ! আমি চাখলামই না !


না, ওবেলিক্স, জাদু পানীয় চাখতে হবে না ! জলদি শিশি খুঁজে আনো !


একটু পরে...
এরা আর খেলছে না ! আমি যাই !
58


তিনজনে ক্রীড়াক্ষেত্রের কাছে পৌঁছল...
মেনহিরটা আবার কেন, ওবেলিক্স ? ওটা আমার সহ্য হচ্ছে না !
কখন কী কাজে লাগে...


যুদ্ধ এদিকে অনেকক্ষণ চলছে।
অ্যাই ! স্থির হয়ে দাঁড়া !


সকলকে জাদু-পানীয় দিয়ে দাও ! আমি নেতাকে জানাই।
আমি একটু...
না, ওবেলিক্স !


দলপতি !
কী হয়েছে ?


এটাসেটামিক্স সুদ্ধ আমরা প্রস্তুত !


আহা ! সুখবরে শক্তি দ্বিগুণ হয় !


আহ্ ! ফোঁস ! ফোঁস ! শেষপর্যন্ত তোকে পেয়েছি !


তিসুম !
হুমমম


থপাস


আমি বিজেতা ! আমি বেশি শক্তিশালী !
জয় আমাদের দলপতি !
জয় বিশালাকৃতিক্স !
জয় গলদেশ !


আমি জিতেছি। তাই বিশ্বাসঘাতিক্সের গোষ্ঠীও আজ থেকে আমার অধীনে।
এক মিনিট, বিশালাকৃতিক্স !


এত দ্রুত সিদ্ধান্ত নিয়ো না। তুমি লড়াইয়ে জিতেছ ঠিকই, কিন্তু এবার দেখতে হবে আমার অপরাজেয় রোমান বাহিনীকে তোমার গোষ্ঠীর যোদ্ধারা হারাতে পারে কি না !


অপরাজেয় রোমান বাহিনী। সেটা আবার কে ?


তোমরা জালিয়াতি করবে জানতাম, রোমান সেনাপতি। বেশ, যুদ্ধ হবে ! নীচের মাঠে এসো !


বিশালাকৃতিক্সের জয় হোক !


একটু পরে...
সৈনিকবৃন্দ ! আমি এই গরিমাময় যুদ্ধে তোমাদের নেতৃত্ব দেব ! এগোও !
আচ্ছা...


কিন্তু হুজুর ! ওই জংলিগুলোকে যতবার আক্রমণ করি, ওরা হাসতে থাকে। তারপর আমাদের কী দুর্দশা...


এবার ওরা হাসবে না। ওদের পুরোহিত পাগল, জাদু-পানীয় নেই। আমরা সংখ্যাতেও বেশি...
পানীয় নেই ! সংখ্যায় বেশি...


চলো, হামলা করি !!!
এগোও, ভাইসব !
আহা ! সাহসী ছেলেরা !

রোমান সেনাবাহিনী হামলা করতে চলল...

ব্যূহ গড়ে এগোও ।























এইবার, বন্ধুগণ,
অগ্রসর হও !


রোমানদের তুলনায় গলদের যুদ্ধের পদ্ধতি অপরিশীলিত...
অ্যাই, ঠেলিস না।
বাঁ দিকের চারটে কিন্তু আমার !
কতক্ষণ ধরে, জানতে পারি ?
আরে, এসো ! কথা পরে !
হি হি হি ! হো হো !
ওহ্, বেশ কথা !


... কিন্তু বেশি কার্যকর।
আত্মসমর্পণ করছি।
কী ?
হো হো !
বেশ কথা ! বেশ কথা !
ঠং ঠং
বং বং বং
চটাস !
গররর
চড়াক !


মানে মানে কেটে পড়ি ...
বলছি, আমি হাল ছাড়লাম !
কী ?
চকাং


ধপাস !


সেনাপতির নেতৃত্বে রোমানরা ঘরে ফিরে চলল...
দাঁড়াও, সহ-সেনাধ্যক্ষ ! তোমায় মজা দেখাব !
ব্যাং ! বং !


দাঁড়াও। যুদ্ধ শেষ !
সে কী ! এই তো সবে শুরু হল।


যুদ্ধের পর রইল অসীম স্তব্ধতা...
হুম !
ভুতুম !


ওটা তোমার মেনহির, ওবেলিক্স ?
হ্যাঁ, লড়াইয়ের সময় হাত থেকে ছিটকে গেছিল ।
ওটার নীচে কেউ চাপা পড়েছে !


?
এ কী ! বিশ্বাসঘাতিক্স !
আজ্ঞে, মশাই !


বিশ্বাসঘাতিক্স, যুদ্ধে জিতে আমার তোমার গোষ্ঠীর নেতা হওয়ার কথা । কিন্তু আমি উদার ...


... তোমাকে ছেড়ে দিলাম । গ্রামে ফিরে যাও, শান্তিতে থাকো । শুধু ভুলো না যে, তুমি গল !
গ্রাম ? সেটা কোথায় ?
বিশালাকৃতিক্স জিন্দাবাদ ! গলদেশ জিন্দাবাদ !


সেরাম গ্রামে জীবন অন্যরকম । সেখানকার বাসিন্দারা গলদের মতো শোরগোলে মত্ত...


তারা রোমানদের সঙ্গে হাতাহাতি করতে ভালবাসে...
জয়টা রাখার জন্যে কিছু ত্যাগ তো করতেই হয় ।
দাঁড়া । কোথায় যাচ্ছিস ?


বিশ্বাসঘাতিক্স হয়ে উঠল গলের সবচেয়ে অমায়িক ও ভদ্র দলপতি । তখন থেকেই ফ্রান্সের প্রবাদপ্রতিম ভদ্রতার শুরু...
মশাই !
সেলাম, দলপতি !


পুরোহিত স্মরনিক্স একটু ভাল হয়ে চিকিৎসা শুরু করেছেন...
কুটির


... তাঁর খ্যাতি এমন, কয়েকটা অদ্ভুত ওষুধ নিয়ে কোনও প্রশ্ন ওঠে না ।
কুটির
43
















শুধু একটি বুনো শূকর !

হা হা হা হা হা হা হা হা হা হা !

গল্প শেষ !

**প্রকাশিত হয়েছে**

অ্যাসটেরিক্স ও গথ দস্যু
অ্যাসটেরিক্স ও ক্লিওপেট্রা
গলযোদ্ধা অ্যাসটেরিক্স
গলদেশ পরিক্রমায় অ্যাসটেরিক্স
গ্ল্যাডিয়েটর অ্যাসটেরিক্স
সোনার কাস্তে

UDERZO

9 788172 158781
